দেন লেডি মাল যত সবই:
স্ব্যাটকেস,
হাতকেস,
ছবি,
টুকরি,
চুপড়ি,
ডিভান,



ছোট্ট কুকুর একখান।

পান লেডি সীল মারা নানা
সবুজ রসিদ চারখানা।
তাতে লেখা মাল যত সবই:



স্যুটকেস,
হাতকেস,
ছবি,
টুকরি,
চুপড়ি,
ডিভান,

ছোট্ট কুকুর একখান।

ডিবাটার ঢাকা ছিল খোলা,
যথারীতি হল তাতে তোলা
একে একে মাল যত সবই:
স্যুটকেস,
হাতকেস,
ছবি,
টুকরি,
চুপড়ি,
ডিভান,
ছোট্ট কুকুর একখান।




শুধু যেই বাঁশি দিল গাড়ি
কুকুরও গুটাল পাততাড়ি।

মাঝে জংশন এল যেই,
গোনাগুনি হল সেখানেই
একে একে মাল যত সবই:
স্যুটকেস,
হাতকেস,
ছবি,
টুকরি,
চুপড়ি,
ডিভান ...
কোথায় কুকুর একখান?







দেখা গেল ঠেলাটার কাছে
ঢাউস কুকুর বসে আছে,
ধরে তোলা হয় ওয়াগানে
গাদা ছিল আগেতে যেখানে:







টুকরি,
চুপড়ি,
ডিভান,
এবং কুকুর একখান।

পৌঁছল জিতোমির শহর।
পোর্টার পনের নম্বর
ঠেলায় চাপাল মাল সবই:
স্যুটকেস,
হাতকেস,
ছবি,
টুকরি,
চুপড়ি,
ডিভান,
পেছনে কুকুর একখান।



কুকুর যতই ডেকে যায়,
লেডিও ততই রেগে কাঁই:
‘জোচ্চোর! ডাকাতের বাড়!
এ কুকুর নয়কো আমার!’



লাথি মেরে ঠেলে দেন সবই:
সু্যটকেস,
হাতকেস,
ছবি,
টুকরি,
চুপড়ি,
ডিভান...
শুধু যেটি নেই সেটি চান।



‘একটু শুনুন, বলি শুনুন,
রসিদে যা লেখা আছে গুণুন,
মাল পাওয়া গেছে সেই সবই:
　　স্যুটকেস,
　　হাতকেস,
　　ছবি,
　　টুকরি,
　　চুপড়ি,
　　ডিভান,
এবং কুকুর একখান।
　　শুধু কিনা
　　পথের সময়ে
　　ছোট ছানা
　　গেছে বড়ো হয়ে!’



